'কি ভুলে যাবেন, মিঃ হোমস?'

'ভিক্টরের মৃত্যুর ঘটনা মিঃ স্মিথ। আপনি নিজেই তাকে খুন করেছেন একটু আগেই স্বীকার করেছেন। তবু কথা দিচ্ছি, পুরো ব্যাপারটাই আমি ভুলে যাব।'

'ভিক্টর মরেছে, আপদ গেছে, ওর কথা আবার তুলছেন কেন? আচ্ছা, মিঃ হোমস, এই মারাত্মক রোগের জীবাণু কিভাবে আপনার দেহে ঢুকল, জানেন?'

'আজ্ঞে না।'

'জানেন না? বেশ, তাহলে শুনুন, কয়েকদিন আগে ডাকে সাদা কালো একটা ছোট আইভরির বাক্স আপনাকে কেউ পাঠিয়েছিল?'

'আজ্ঞে হ্যাঁ, ঠিক ধরেছেন, মিঃ স্মিথ, কিন্তু আপনি কি করে জানলেন?'

'বাক্সের ঢাকনা খুলেছিলেন?'

'খুলেছিলাম, মিঃ স্মিথ, ভেতরে একটা স্প্রিং আছে, খুলতেই তার খোঁচা লাগল আঙ্গুলে, একফোঁটা রক্ত বেরোল।'

'যেমনটি ভেবেছি ঠিক তেমনটি কাজ হয়েছে। আপনি একটি হাঁদারাম! ঐ স্প্রিংএর আগায় লাগানো ছিল এই রোগের বীজাণু, খোঁচা লাগাতে তা ঢুকেছে চামড়ার ভেতরে । তারপর কি অবস্থা দাঁড়িয়েছে, নিজেই টের পাচ্ছেন—'

'পাচ্ছি মিঃ স্মিথ,' হোমসের কাতরানি আবার কানে এল। কিন্তু এসব কি শুনছি আমি? চিকিৎসা করাবে বলে একটা খুনিকে ডাকিয়ে এনেছে হোমস যে ইতিমধ্যেই তাকে মৃত্যুর পথে নিয়ে এসেছে। এখন উপায়?

'ঐ তো সেই বাক্স,' মিঃ স্মিথের গলা আবার শুনলাম, 'এটা এখন পকেটে নিয়ে ফিরে যাব, আমার ভাইপো ভিক্টর আর আপনি দুজনেরই খুনের হাতিয়ার এটি তার প্রমাণ নিলাম। আরও কিছুক্ষণ এখানে আপনাব কাতবানি আমি দেখব মিঃ হোমস আপনার মরণ নিজে চোখে দেখে তারপর বাড়ি ফিরব। কি হল, কিছু বলবেন?'



'একটু জল খাওযাবেন, মিঃ স্মিথ, আর গ্যাসের আলোটা একটু বাড়িয়ে দিন, এত আঁধার সইতে পারছি না!'

'ফাঁসির আসামির শেষ ইচ্ছা পূর্ণ করার একটা রীতি চালু আছে জানেন তো হোমস? আমিও সেই রীতি মেনে শেষ ইচ্ছা পূর্ণ করছি। এই নিন জল, এই বাড়িয়ে দিলাম গ্যাস। আর খানিকক্ষণ বাদে আঁধারের দেশে পাড়ি দেবেন তার আগে দুচোখ ভরে গ্যাসের আলো দেখে নিন।'

'একটা ওষুধ দিন, মিঃ স্মিথ, আমায় বাঁচান!'

'ওষুধ দেবার ব্যবস্থা অনেক আগেই পেরিয়ে এসেছেন, তা কি এখনও টের পান নি? হাতে পায়ে যন্ত্রণা মনে হচ্ছে? আঙ্গুল জমে যাচ্ছে?'

'ঠিক ধরেছেন, মিঃ স্মিথ।'

'আর বেশি দেরি নেই, মিঃ হোমস। আমার ক্ষেতের কিষাণেরা মরার সময় এমনই গোঙাত, কলে চাপা পড়া ইঁদুরের মত, আওয়াজ বেরোত ওদের মুখ থেকে। বলুন মরার আগে আর কি সাধ আছে আপনার।'

'টেবিলের ওপর থেকে সিগারেটের প্যাকেট আর দেশলাইটা যদি দেন —'

মৃত্যুর মুহূর্তে সিগারেট আর দেশলাই চাইছে হোমস, অথচ গলার আওয়াজ তার পাল্টে গেছে, এতটুকু গোঙানি বা কাতরানি তাতে নেই।

'তার মানে?' মিঃ স্মিথের প্রশ্ন শুনে বুঝলাম যেমন তাজ্জব হয়েছেন, তেমনই ঘাবড়ে গেছেন।

'মানে একটাই — অভিনয় করে আপনাকে ফাঁদে ফেলা। সিগারেটের জন্য ধন্যবাদ, মিঃ স্মিথ। জেনে রাখুন গত তিনদিন আমার পেটে কিছু পড়েনি, এক ঢোক জলও না। আঃ কে যেন

'হোমস... এদিকে আসছে। আসুন ইন্সপেক্টর মর্টন, ইনিই আপনার আসামী, ভিক্টর স্যাভেজকে খুন করার অপরাধে এঁকে গ্রেপ্তার করুন। হ্যাঁ, সেই সঙ্গে শার্লক হোমসকে ইনি খুন করতে চেয়েছিলেন এই চার্জ জুড়ে দেবেন মনে করে। ওঁর কোটের ডানদিকেব পকেটে একটা ছোট আইভরির বাক্স আছে, ওটা আগে বের করে নিন, মামলার সময় খুনের হাতিয়ার হিসেবে পেশ করবেন। হ্যাঁ, এই বাক্সটা হুঁশিয়ার, খুলতে যাবেন না, ভেতরে মারাত্মক রোগের বীজাণু আছে, যাব সংক্রমণে মরেছে বেচারা ভিক্টর স্যাভেজ। বাক্সটা ডাকে পাঠিয়ে আমাকেও ইনি মারতে চেয়েছিলেন, কিন্তু ওঁর চেয়ে আমার বুদ্ধি কিছু বেশি তাই বেঁচে গেলাম। গ্যাসেব আলো বাড়ালেই ছুটে আসবেন বলেছিলেন, মনে পড়ে, মর্টন? মরার আগে আমার শেষ সাধ পূবণ কবতে উনি নিজেই সেই আলো বাড়িয়ে নিজের ফাঁদে পড়েছেন। অধিক আত্মবিশ্বাসেব মাবাত্মক পবিণাম যাকে বলে।'

'এবার এক থাপ্পড়ে তোমাব সবকটা দাঁত ফেলে দেব হতভাগা!' ইন্সপেক্টব মর্টনের ধমক কানে এল, 'মারধোর খাবার যখন এত সাধ তখন আগে থানায় চলো। পৌঁছে যত চাও খাবি। এই খাড়া হয়ে দাঁড়া, নড়লেই গুলি ছুঁড়ব।' কথা শেষ হতে হাতকড়া লাগানোর আওয়াজ কানে এল।

'রোগ সারানোর কথা বলে পুলিশের হাতে ধরিয়ে দেওয়া? কাজটা ভাল করলেন না মিঃ হোমস, আগেই বলে রাখছি! এসব মনগড়া অভিযোগ আদালতে প্রমাণ করাব ক্ষমতা আপনার নেই। দাঁড়ান এবার আপনাকে কেমন ফাঁসাই দেখবেন। দেখি কে বাঁচাবে আপনাকে।'

'এই যে ওয়াটসন, এসো।' দরজা খুলে শোবাব ঘরে ঢুকে দেখি মিঃ কালভাবটন স্মিথেব দু'হাতে হাতকড়া, তার কাঁধ ধরে ঝাঁকুনি দিচ্ছেন ইন্সপেক্টব মর্টন।

'মাফ চাইছি, ওয়াটসন,' হোমস বলল, 'মিঃ স্মিথের সঙ্গে বকবক করতে গিয়ে তোমার কথা মনেই ছিল না। এই জঘন্য খুনিটার সঙ্গে আজ বিকেলেই কথা বলে এসেছো, তাই পরিচয় কবিয়ে দেবার দরকার নেই। মর্টন ... একে নিয়ে আপনি পা বাড়ান, আমি পোষাকপাল্টে আসছি। থানায় হয়ত আমার দরকার হতে পারে।'



ইন্সপেক্টর মর্টন আসামিকে নিয়ে বেরোতেই হোমস তড়াক কবে উঠে বসল, দুটো বিস্কিট আর একটু ব্র্যান্ডি খেয়ে অনশন ভাঙ্গল।

'কিছু মনে কোর না ওয়াটসন', হোমস বলল, 'লোকটাকে ধরাব জন্য এটুকু অভিনয় অপবিহার্য হয়ে পড়েছিল। তিনদিন উপোসী থাকে গাল বসে গেল, কালি পডল চোখেব নীচে, তাব ওপব এমন প্রলাপ বকতে শুরু করলাম যা দেখে মিসেস হাডসন ধবে নিলেন আমি মাবাত্মক অসুখে পড়েছি। উনি খবর দিয়ে তোমায় ডেকে আনলেন। জানতাম আমাব অসুখেব কথা কানে গেলে না এসে পারবে না। এটুকু বন্ধুর মত মেনে নিও, কিছু মনে কোর না।'

'মৃত্যুপথযাত্রীর মেকাপ কে দিল তোমায়?'

'আমি নিজেই নিয়েছি', হোমসের ঠোঁটে বিজয়ীর হাসি, গালে মেখেছি ভেসলিন, চোয়ালেব হাড়ে অল্প রুজ, ঠোঁটে লেপে দিয়েছি একটু মোম। খানিকটা স্পঞ্জও মুখে পুরেছি যাতে গলার আওয়াজ বিকৃত শোনায় এই মেকাপ নিয়ে আমি অভিনয়ে নেমেছি। গোঙাতে গোঙাতে সমুদ্রেব বিশাল ঝিনুক নিয়ে এমন উল্টোপাল্টা বকেছি যে তোমার মত অভিজ্ঞ ডাক্তারের চোখেও ধরা পড়েনি। নাও, এবার কোটটা বাড়িয়ে দাও। আগে থানায় যাব, ওখানকার ঝামেলা চুকিয়ে সিম্পসনের রেস্তোরাঁয় ঢুকব। ভালমন্দ খাবার মুখোমুখি বসে বহুদিন বাদে আজ আবার খাব আমরা।'